সন্তরণ করিতে লাগিল। মাঝখানে গিয়া যুবকের স্ফূর্ত্তি দ্বিগুণীভূতা হইল ;— পবনহিল্লোলে বীচিমালা নৃত্য করিতেছে ; -আমোদে মত্ত হইয়া ইন্দুশেখর অনুকূলস্রোতে গাত্র ভাসাইয়া দিলেন। রোহিণীর স্থিরমূর্ত্তি সে স্ফূর্ত্তির অনুসরণ করিতে পারিল না ; পশ্চাতে পড়িয়া থাকিল। চপলা প্রেমলতা সুযোগ বুঝিয়া যুবকের সঙ্গ লইলেন ; এবং পুলকে উন্মত্ত হইয়া যুগলে অকূলে ভাসিয়া চলিলেন। যতক্ষণ ব্যবধান অল্প ছিল, উভয়ে উভয়ের দিকে অনিমেষনেত্রে চাহিয়াছিলেন ; কিন্তু সে তরঙ্গ ভেদ করিয়া মিলন হইবার আশা আর কোনকালেও ছিল না! সাগরসঙ্গমের দিকে ভাসিয়া ভাসিয়া তাঁহারা যতই আসিতে লাগিলেন, নদীর বিস্তারে উভয়ে ক্রমশঃ উভয়ের নয়নপথে অদৃশ্য হইতে লাগিলেন। অবশেষে মোহানার নিকটে গিয়া আর কেহ কাহাকে দেখিতে পাইলেন না। সহসা চৈতন্যোদয় হইল! উপরের উর্ম্মিঝঙ্কার ভেদ করিয়া মিলিত হওয়া অসম্ভব বিবেচনায় উভয়েই ডুব দিলেন। যুবতী অগ্রেই ডুবিয়াছিলেন, যুবক পরে ডুবিলেন ; ডুবিয়া জলের ভিতর চাহিয়া দেখিলেন, এক বিপরীত অবস্থাতরঙ্গ প্রিয়াকে তাঁহার ক্রোড়ের দিকে আনিয়া দিতেছে! কিন্তু একি? সভয়ে এবং কাতরে ইন্দুশেখর নিরীক্ষণ করিলেন, প্রেমলতার চঞ্চল নয়নদুটী কোন হিংস্র মৎস্যে খাইয়া ফেলিয়াছে,—অক্ষিকক্ষ বাহির হইয়া পড়িয়াছে! এবং বাম-দিকের মাংসল স্তনটী জলচর জন্তুতে ছিঁড়িয়া লইয়া গিয়াছে ; তথায় রক্ত ঝরিতেছে! যুবক সবিস্ময়ে আরও পর্য্যবেক্ষণ করিলেন, অক্ষিকক্ষের (socket) মনোহারিণী শক্তি অপহৃত হইয়াছে বটে, কিন্তু, অস্থিবিবরের প্রতিস্তরে সাধ্বী নৃত্যকালীর খোদিত নাম দৃষ্ট হইতেছে! উহা হইতে একপ্রকার বিমল সাত্ত্বিক জ্যোতিঃ এরূপে নির্গত হইতেছে যে, সহসা চাহিলে চক্ষু ক্ষরিয়া যায়। সন্দেহ ভঞ্জনার্থ যুবক আরও সম্মুখে গেলেন ; তখন দুইহস্ত প্রসারণপূর্ব্বক সেই অন্ধা তাঁহাকে সজোরে জড়াইয়া ধরিল। অবরুদ্ধ হওয়ায় জলমধ্যে উভয়েরই প্রাণবিয়োগ ঘটিল। শব শবে আলিঙ্গন করিল ; এবং উভয়েই চিরতরে সলিলতলে নিহিত থাকিল! রো[illegible] ইন্দুর ভরসায় এই দুঃসাহসিক ব্যাপারে যোগ দিয়াছিলেন, গ[illegible]য়া পতিকে কর্ত্তব্যবিমুখ হইতে দেখিয়া আত্মহারা হইলেন ; এবং উ[illegible]

পূত উৎপত্তিশিখরে প্রত্যাগমন করিবার জন্য চেষ্টা করিতে লাগিলেন। কালস্বরূপ তরঙ্গ তাঁহাকে প্রতিনিবৃত্তা করিল; নিরূপায়া হইয়া অবলা স্বামীর উপর অভিমান করিয়া আত্মনিরঞ্জন করিলেন। অল্পদর্শী এইসকল যুবকযুবতীর পরিণাম বিয়োগান্ত ব্যতীত আর কি হইতে পারে? হংসেশ্বর সুবিচক্ষণ; এই সমস্ত গোলোযোগের মধ্যে তিনি তরঙ্গপ্রলোভন অতিক্রম করিয়া ধীরে ধীরে অগ্রসর হইতেছিলেন। বামে প্রিয়তমা হরপ্রিয়া সর্ব্বক্ষণ তাঁহার অঙ্কসংলগ্না আছেন। মধ্যে একবার স্রোতনিপীড়নে পত্নী ক্রোড়চ্যুতা হইবার উপক্রম হইয়াছিল; সুদর্শী যুবক তরঙ্গের অভিসন্ধি বুঝিতে পারিয়া বেগে সন্তরণপূর্ব্বক ভার্য্যাকে পৃষ্ঠে লইয়া অপর পারে উপনীত হইলেন; পারে উঠিয়া যখন পশ্চাতে নিরীক্ষণ করিলেন, কাহাকেও দেখিতে পাইলেন না, কে কোথায় ভাসিয়া গিয়াছে! দলের মধ্যে সস্ত্রীক তিনি কেবল বাতি দিতে রহিলেন। জিবনসংগ্রামে তিনি উপযুক্ত; তাঁহারই জীবননাটকের শেষ অঙ্ক মিলনান্ত হইল। সংসারদিক্‌নিরূপণযন্ত্রে উন্নতি অথবা অবনতি মানবের দশদশার উত্তরদক্ষিণনির্ণায়ক; যে দিকেই লক্ষ্য কর, দেখিবে, উন্নতি কিম্বা অবনতি; যে পথেই যাও, দেখিবে, কেহ উঠিতেছে, কেহবা নামিতেছে। গূঢ় তত্ত্ব আবিষ্কার কর, দেখিতে পাইবে, ইহার মধ্যে যেসকল বংশ বা জাতির আসন উচ্চ, অর্থাৎ যাঁহারা ধর্ম্মভয় করিয়া কার্য্য করেন, যাঁহাদিগের বসতির ভিত্তি অসদসতীরা দূষিত করে না, এবং যাঁহারা অহরহঃ মানসিক তেজ বিস্তারপূর্ব্বক সজীব হইবার জন্য চেষ্টা পাইতেছেন, তাঁহারাই উন্নতিশীল; চঞ্চলা ক্ষণস্থায়িনী হইলেও ভগবৎ-আদেশে তাঁহাদের গৃহে কিছুকালের মত অচলা রহেন। আর যেসকল উন্নত বংশ বা জাতির নৈতিক বল দিন দিন শিথিল হইতেছে, ধর্ম্ম অথবা সম্পর্কজ্ঞান বিবর্জ্জিত হইয়া যাঁহারা অপকলঙ্ক নিত্য অঙ্গের আভরণ করিতেছেন, তাঁহারাই অবনতিশীল; তাঁহাদের প্রতাপ একদিন অদম্য থাকিলেও অনন্তে অম্বুবিম্বপ্রায় দুই তিন পুরুষমধ্যেই কালসাগরে বিলুপ্ত হয়, সন্দেহ নাই। জগতে যোগ্যতাই স্থায়িত্বের পরিচয়, উপযুক্ত না হইলে এ পরীক্ষার স্থলে কাহারও তিষ্ঠিবার আশা নাই। ইন্দু উপযুক্ত ছিলেন না, এজন্য শ্মশানপ্রান্তেও তাঁহার স্থান হইল না। প্রেত আসিয়া প্রাণবায়ু

লইয়া তাঁহাকে ঋণমুক্ত করিয়া গেল!—কালে কাল মিশিয়া গেল! অকর্ত্তব্য কর্ত্তব্যে বিলীন হইয়া আসিল!—অধর্ম্ম ধর্ম্মের নিকট পরাজয় স্বীকার করিল! একে একে সকলই নির্ম্মূল হইতে চলিল; কেবল সাক্ষ্য দিবার নিমিত্ত একমাত্র সেই শবভূমি আপ্রলয় নীরবে বিদ্যমান থাকিল!

অদ্যাপি সেই মহাশ্মশান সেই ভাবেই অবস্থিত রহিয়াছে। সেই ভাবেই প্রতিদিন কত কত শবদাহ হইতেছে! সেই ভাবেই লোকে গঙ্গাযাত্রীকে লইয়া অবিচলিতচিত্তে রাত্রিযাপন করিতেছে। কিন্তু আর সে ভয় নাই। আর সেই অমানুষী নাসিকাধ্বনি শুনিতে পাওয়া যায় না;—শ্মশানবৎসলা শান্তি নিরবচ্ছিন্ন বিরাজ করিতেছেন। বিশেষ পরিবর্ত্তন কিছুই লক্ষিত হয় না; কেবলমাত্র শবভূমির ঈশানকোণে, যথায় ইন্দু নিয়ত ধ্যানমগ্ন থাকিতেন, তাহার ঠিক দক্ষিণপ্রান্ত হইতে এক শ্বেতকরবীর গুচ্ছ সমুত্থিত হইয়াছে! প্রবাদ আছে, পূর্ব্বে এই বৃক্ষে কোন উপদেবতা বাস করিতেন; উষাকালে পূজার্থী ব্রাহ্মণগণ পুষ্পচয়ন করিবার নিমিত্ত গাছে উঠিলে আব্‌ছায়া গাছ ছাড়িয়া দূরে সরিয়া দাঁড়াইত; এবং কামিনী উঠিলে সপত্নী মনে করিয়া সংহারের উপক্রম করিত। লোকে ভীত হইয়া শীঘ্রই গয়ায় পিণ্ড দিল; তদবধি আর কিছুই দেখিতে পাওয়া যায় নাই। আজিও সেই শ্বেতকরবী বর্ত্তমান আছে; প্রতিবৎসর বসন্তপঞ্চমীতে তাঁহার পূজা হইয়া থাকে;—প্রাতঃকালে বিধবারা মহাসমারোহে মৃতদার প্রেমিক পাদপের পাদদেশে জলসেচন করেন! এবং সন্ধ্যা হইলে গ্রামের এয়োস্ত্রীগণ পালা-অনুসারে 'সতীমা'র আবাসে সন্ধ্যাপ্রদীপ জ্বালিয়া দিয়া আসেন। দক্ষিণায়ন হইলে যখন সমীরণ শ্মশানের উপর দিয়া গ্রামে প্রবেশ করিতেন, উক্ত পল্লবদূষিত বায়ু সেবন করিবামাত্র লোকের গৃহশূন্য হইতে আরম্ভ হইত! চিকিৎসকেরা ইহাকে একপ্রকার 'সংক্রামক' বলিয়া স্থির করিয়াছিলেন; গ্রামবাসীরা, কিন্তু, সে কথায় কর্ণপাত না করিয়া করবীমূলে আসিয়া 'সতীমা'র পূজা দিলেন; এবং আশ্চর্য্যের বিষয়, তাহাতেই মড়ক শান্ত হইল! অদ্যাবধি সে দেশে সেই পদ্ধতি প্রচলিত আছে; এ[illegible] বিবাহ হইলে দম্পতী তরুমূলে আসিয়া আদর্শবিরহিবিরহিণীর চর[illegible] প্রণত হয়েন;—পুরুষ ভালবাসার কামনা করেন, স্ত্রী সতীত্বের অ[illegible]গী হন;

এবং উভয়েরই করজোড়ে মিনতি, যেন জীবনে বিচ্ছেদ না ঘটে। তীর্থযাত্রীরা উৎসুক হইয়া অনেকেই সেই জাগ্রত কল্পবিটপী দেখিতে যান; অধুনা গ্রামের লোকে অর্থসংগ্রহ করিয়া উহার তলদেশ প্রস্তরদ্বারা বাঁধাইয়া দিয়াছেন। পান্থ, যদি তুমি কখনও সেস্থানে যাও, আমার অনুরোধ যে সকল নরনারী ইহার অদ্ভুত তত্ত্ব অবগত নহেন, তাঁহাদের মঙ্গলার্থে তুমি একবার বৃক্ষমূলে নিবেদন করিও; আর দম্পতি পাঠকপাঠিকে, আপনারাও কৃতাঞ্জলিপুটে প্রার্থনা করুন, যেন জন্মান্তরেও ভালবাসায় বিঘ্ন না ঘটে। আত্মার লীলা কে বুঝিতে পারে? সুযোগ পাইলে উদ্ভিজ্জের মধ্যেও প্রবিষ্ট হইয়া জগতের হিতসাধনে তৎপর হয়! ঐ দেখুন সম্মুখে আপনাদেরই কল্যানার্থে ভাগীরথীতীরে সেই মহাবৃক্ষ আজ দ্বাত্রিংশ বৎসরকাল একক্রমে দণ্ডায়মান রহিয়াছে!!!